"কন্যা নয়—আমাব ভাগিনেয়ী,—হ্যাঁ, আছে বটে ; আপনি একবার দেখতে চান মেয়েটি ? ম'শায়ের নিবাস ?"

"আমার নিবাস শিবপুর। আমি হা কোর্টে ওকালতী করি।" স্কা'

"বেশ বেশ। আসুন তা হ'লে" বলিয়া মধু মুখোপাধ্যায় বাটীব মধ্যে অগ্রসব হইতে হইতে বলিতে লাগিল,—"আমার নিজের ছেলে মেয়ে কিছুই নেই। ভগ্নীপতিটি দেশে সামান্য স্কুল-মাষ্টারী কবে। দু'দুটো মেয়ে গলায়, তাই এটির ভার আমিই নিয়েছি। অবশ্য, আমারও অবস্থা তথৈবচ; বাড়ী দেখেই বুঝতে পেরেছেন বোধ হয় অনেকটা ; শোকে-তাপে, রোগে-ভোগে শরীরের অবস্থা ত দেখতেই পাচ্ছেন।"

চলিতে চলিতে গিরীশ কহিল,—"জগতে ভাল আর ভগবান্ কাকেও—"

"বলেন কেন আর। ত্রিশ বছর চাকরী ক'রে,—এমনই বরাত—যে, পূবো পেন্‌সেন্‌টাও পেলুম না। চল্লিশটি ক'রে টাকা পাই, তা' তা'তে আর এ-বাজারে—বুঝতেই ত পাচ্ছেন সব। আজকাল মেয়ের বিয়ের যা ব্যাপার হয়ে উঠেছে, তাতে আর গরীবের পক্ষে—। তবে, আমার সীতা-সাবিত্রী—এই আমার ভাগনী দু'টি—রূপে গুণে এ-রকমটি আজকাল বড় একটা আর দেখা যায় না। সত্যিই মা'রা আমার যেন সাক্ষাৎ সীতা—সাবিত্রী।"

অন্দরের দালানে আসিয়া বসিয়া গিরীশ কহিল যে,

কন্যাকে সাজাইবার গোছাইবার কোন আবশ্যক নাই, শুধু যেন একখানি পরিষ্কার কাপড় পরাইয়াই দেখান হয়। সুতরাং সে সব [illegible]হা আর করা হইল না। শুধু, মুখখানি প্রথমে শুকনা ও পরে ভিজা গামছা দিয়া বেশ করিয়া মুছাইয়া দিয়া, কপালে খয়েরের একটি টিপ পরান হইল এবং চুলে একটু চিরুণী দিয়া, একখানি গুজরাটি ছাপা সাড়ী পরাইয়া দিয়া, কন্যাকে গিরীশের নিকটে আনা হইল।

রূপ দেখিয়া গিরীশ চমকিয়া উঠিল।

গিরীশ শুনিয়াছিল বটে যে, মেয়েটি না কি খুবই রূপসী; কিন্তু সে রূপ যে এমন, তাহা সে ধারণাও করিতে পারে নাই। গিরীশ অবাক্ হইয়া চাহিয়া রহিল।

শুধু চাহিয়া থাকাও যেমন চলে না, চুপ করিয়া বসিয়া থাকাও তেমনই ভাল দেখায় না। সুতরাং গিরীশ জিজ্ঞাসা করিল,—"তোমার নাম কি?"

মেয়েটি নতমুখে উত্তর দিল,—"সীতা।"

মাতুল কহিলেন,—"ভাল ক'রে পূরো নাম বলতে হয়, মা।"

মেয়েটি পুনরায় কহিল,—"শ্রীমতী সীতা দেবী।"

"লিখতে পড়তে পার?"

সীতা ঘাড় নাড়িয়া জানাইল যে, পারে।

"রান্নার কাজ, কি সেলাই-টেলাই—"

ভাগিনেয়ীর হইয়া মাতুলই জবাব দিল, কহিল—"সব—সব,—[illegible] আমার রান্না-বান্না, সেলাই, বোনা সবেতেই পাকা

আমার এখানে ও-ই ত সংসারের যাবতীয় কাজ করে। সীতা আমার সত্যই সেই ত্রেতার সীতা। সে সীতার যদিও কোন দোষ-খুঁত থেকে থাকে ত আমার এ-সীতার ঐগুণে দিকে কোন খুঁতই নেই। তবে মশাই, ওই যে আজকাল মেয়েদের সব নাচ—গান—য়্যাকৃটিং শেখান হয়েছে, সে সব কিছু জানে না। সত্যি কথা বলতে কি, ও-গুলো সব আমরা মোটেই পছন্দ করি না। গান পর্য্যন্ত না হয় চলতে পারে, কিন্তু নাচ, য়্যাকৃটিং—এ সব কি ব্যাপার বলুন দেখি? মেয়ে কি থিয়েটারে চাকরী করবে?" তার পর খানিকক্ষণ চুপ করিয়া থাকিয়া ভাগিনেয়ীকে যাইতে আদেশ করিয়া, কহিল, "তা হ'লে, মেয়ে কি আপনার পছন্দ হ'ল?"

গিরীশ কহিল,—"পছন্দ ত হবারই কথা। এখন—

"তা হ'লে পাত্রটি আপনার কে?"

মুহূর্ত্তমাত্র নীরব থাকিয়া গিরীশ কহিল, "পাত্র আমি নিজেই। ছ'মাস হ'ল আমার স্ত্রী-বিয়োগ হয়েছে। অবশ্য দোজব'রে ব'লে যদি কোন আপত্তি না থাকে আপনাদের, তা হ'লে—"

"না না, আমাদের কোনই আপত্য নেই। আর আপনি ত দেখছি একেবারেই ছেলেমানুষ। দোজব'রে হ'লে কি হবে? এক-ব'রেরও বয়েস আপনার হয় নি। বেশ বেশ, সীতা আমার তা হ'লে ঠিক রামচন্দ্রেরই হাতে পড়বে। ভাগ্য—ভাগ্য—ওরই ভাগ্য।"

সেই দিনই সেইখানে বসিয়া মধু মুখোপাধ্যায়ের সহিত গিরীশের সকল কথাই পাকা হইয়া গেল। স্থির হইল যে, এই মাসেই, অর্থাৎ অগ্রহায়ণের মধ্যেই, শুভকার্য্য সম্পন্ন হইবে। তবে কোন বিশেষ কারণে কয়েক মাস এই বিবাহের কথা অপ্রকাশ রাখিতে হইবে। ইহার কারণ দেখাইতে গিয়া গিরীশ কহিল, "কি জানেন ব্যাপারটা? বাড়ীতে এক বুড়ো পিসীমা আছেন। তিনি এক যায়গায় একটি মেয়ে দেখে পছন্দ করেছেন। তাঁর ঝোঁক—সেইখেনেই বিয়ে করি, সেই জন্যে—বুঝলেন না?"

মুখোপাধ্যায় মহাশয় ডা'ন হাত হইতে বাঁ হাতে হুঁকাটি ধরিয়া কহিল, "সে ত ঠিক কথা, সে ত ঠিক কথা। টপ ক'রে তাঁর মনে ব্যথা দেওয়াটা—তা, এ-মেয়ে ঘরে পেলে আর রাগ-দুঃখু টেঁক্‌তে পারবে না। তা বেশ বেশ, এখন না হয় মাস পাঁচ-সাত প্রকাশ নাই হ'ল।" তার পর হুঁকাটি দেওয়ালের গায়ে ঠেস্ দিয়া রাখিতে রাখিতে কহিল, "যাক, একেই বলে প্রজাপতির নির্ব্বন্ধ, নইলে, কত যায়গা থেকেই ত সম্বন্ধ আসছে, কিন্তু কোথা থেকে এক দিনের মধ্যেই সব একেবারে পাকাপাকি। হবার হ'লে এই রকমই হয় আর কি।"

গিরীশ উঠিয়া দাঁড়াইয়া কহিল, "তা হ'লে ভট্‌চায্যি মশাইকে দিয়ে দিনটা আর একবার ভাল ক'রে দেখিয়ে কালই আপনাকে সংবাদ পাঠাবো। এখন উঠলুম আমি। শালকের জনকতক বড় বড় মক্কেলের আজ যা'বার কথা আছে, তাদেরই জন্যে—"

"যাবেই ত বাবাজী। তোমার নাম ত আর আমার অজানা নেই। হাওড়া কোর্টের কত বড় এক জন উকীল তুমি! দেখ বাবাজী, শুভকাজ আগে মিটে যাক, তার পর তোমায় একটু খাটতে হবে। ছটাক দু'তিন জমী, আমার ঐ খিড়কীর বাইরে, সে আমারই জমী দলীলে স্পষ্ট লেখা, তা ঐ কুণ্ডুরা জোর ক'রে সেটা দখল—আচ্ছা, সে তখন পরে হবে। আচ্ছা, এস বাবাজী। থাক্ থাক্, আর পায়ের ধূলো নিতে হবে না।"

গিরীশ চলিয়া গেল। মুখোপাধ্যায় মহাশয় সীতাকে ডাকিয়া কহিল, "মা, আজ আফিংটা যেন তেমন ধরলো না। কৌটোটা একবার দে ত মা, আর একটু চড়িয়ে দিই আজ।"

পরদিন গিরীশ, ভট্টাচার্য্য মশায়কে দিয়া পাঁজি দেখাইয়া সংবাদ দিল যে, ২৪শে তারিখেই বিবাহ হইবে, সেই দিনই সর্ব্বোৎকৃষ্ট। সুতরাং সেই ২৪শে অগ্রহায়ণ বুধবার অষ্টমী তিথিতে রাত্রি সাড়ে নয়টার লগ্নে গিরীশ সীতার পাণিগ্রহণ করিয়া, তাহার 'শূন্য প্রাণ' পূর্ণ করিয়া, 'আঁধার পথে' আলো জ্বালিল এবং কিছু পরেই স্ত্রী-আচারের সময় কে একজন রমণী যখন তাহার দুই হাত এক করিয়া ধরিয়া কহিল,

"কড়ি দিয়ে কিনলুম,
দড়ি দিয়ে বাঁধলুম।
হাতে দিলুম মাকু
একবার ভ্যা কর ত বাপু।"

তখন আনন্দ-আবেগে গিরীশ সত্যই ভ্যা করিয়া ফেলিল।

ঠিক সেই সময় শিবপুরে শিরীষ ও কিরণ মিত্তির, প্রতিবাসী মতি ঘোষালের কন্যার বিবাহে নিমন্ত্রণ খাইতে বসিয়া কাহার একটা হাসির কথায় হো হো করিয়া হাসিয়া



সেই—গিরীশ

পৌষ মাস। বড়দিনের ছুটীতে আফিস-আদালত সব বন্ধ। ছুটী হইতেই, দিন চারি পাঁচ গিরীশ বাড়ী ছিল না। জামতাড়া, না মিহিজাম কোথায় ঐ দিকে মক্কেলের বাড়ী বেড়াইতে গিয়াছিল, আজ ফিরিয়াছে। শিরীষ কিন্তু ইহারই মধ্যে এক দিন না কি ট্রামে আসিতে আসিতে গিরীশকে শ্যামবাজারের পাঁচমাথার মোড়ে দাঁড়াইয়া থাকিতে দেখিয়াছিল। গিরীশ কহিল, "তুই একটা আস্ত গাধা। চোখের মাথাটাও খেতে বাকি রাখিস নি। চশমা নে—চশমা নে।"

পরদিন প্রাতঃকালে গোয়ালা দুধ দিতে আসিয়া পিসীমার নিকট অনেক করিয়া একটি টাকা চাহিল, তাহার হঠাৎ কি বিশেষ দরকার। গিরীশ গঙ্গাস্নানে গিয়াছিল, শিরীষও বাড়ী

ছিল না, প্রসন্নময়ীর নিজের কাছেও টাকা-কড়ি কিছু ছিল না। তবুও দাস্থ গোয়ালার পীড়াপীড়ি দেখিয়া প্রসন্নময়ী গিরীশের চাপকানের পকেট খুঁজিতে আসিয়া দেখিলেন যে, গিরীশের পোর্টম্যাণ্টেব চাবিটি তাহাতেই লাগান রহিয়াছে। স্থতরাং প্রসন্নময়ী পোর্টম্যাণ্ট খুলিয়া মণিব্যাগ হইতে টাকা একটি লইয়া দাস্থ গোয়ালাকে দিয়া দিলেন।

দ্বিপ্রহরে গিরীশ আহারে বসিলে, পার্শ্বে বসিয়া প্রসন্নময়ী জিজ্ঞাসা করিলেন, "হ্যাঁ রে গিরীশ, ও মেয়েটি কাদের রে? ঐ যে ফটোগেরাবের ছবিখানা রয়েছে তোর পোর্টম্যাণ্টের ভেতর?"

গিরীশ চমকিত নয়নে প্রসন্নময়ীর মুখের দিকে চাহিয়া জিজ্ঞাসা করিল, "তুমি দেখলে কি ক'রে?"

"ঐ যে দেসো গয়লা একটা টাকাব জন্যে এসে হত্যা দিয়ে পড়ল না সকালে? তুই তখন গঙ্গাচ্ছানে গিয়িছিলি, তোর চাপকানের পকেট খুঁজলুম, পেলুম না। তার পর দেখি, তোর পোর্টম্যাণ্ট খোলা রয়েছে, তাই দেখলুম। দিব্বি মেয়েটি! কাদের বল্ দেখি? স্থন্দরী বটে! ঐ রকম একটি আমার শিরীষের জন্যে—"

বাধা দিয়া গিরীশ কহিল, "ঐ ওদেরই ত বড় মামলা চলছে। কোর্ট খুললেই ত সামনেই দিন! নিজের শরীরটাও খারাপ হয়ে পড়ল। কেস্ ফিরিয়ে দিলেও লোকে ছাড়বে না। মহা মুস্কিল!"

প্রসন্নময়ী গিরীশের মুখে হঠাৎ তাহার এই শরীর খারাপের কথা শুনিয়া উদ্বিগ্নচিত্তে প্রশ্ন করিলেন, "শরীর খারাপ কি রে? ভেতর ভেতর কোন অসুখ-বিসুখ হয়েছে না কি তোর?"

"শরীরে আর যেন তেমন জুত্ নেই আর কি। ক্ষিদে হয় না—ঘুম হয় না, অসুখ হ'তে আর কতক্ষণ বল?"

"তবে ডাক্তাব দেখিয়ে একটা ভাল দেখে ওযুধ-টযুধ খা বাছা।"

গিরীশ আচমন করিয়া উঠিতে উঠিতে কহিল,—"পোর্টম্যাণ্ট খুলতে গেলে কেন? চাপকানের পকেটে যখন পেলে না, কোটের পকেট দেখলেই পারতে, খুচরো টাকা ছিল।"

সেই দিন সন্ধ্যার পর গিরীশ বৈঠকখানায় বসিয়া সঙ্গীতচর্চ্চা করিতেছিল। সঙ্গীতের চর্চ্চা গিরীশ পূর্ব্বে প্রায় প্রত্যহই করিত। পত্নী-বিয়োগের পর হইতে কয় মাস গিরীশ এই জিনিষটা একেবারেই ত্যাগ করিয়াছিল। তাহার হার্ম্মোনিয়মের বাক্সের চারিদিকে মাকড়সায় জাল বুনিয়াছিল। এত দিন পরে আজ মাসখানেক হইতে গিরীশ আবার তাহার হার্ম্মোনিয়ম ঝাড়িয়া ঝুড়িয়া বাহির করিয়াছে।

গিরীশ গাহিতেছিল—

"আমার আঁধার প্রাণের আলো,
তোমার স্বর্ণ-প্রদীপ জ্বালো.
আমার সকল কামনা সার্থক কর তোমারি পুণ্য-পরশে।"

কিরণ মিত্তির তাহার তিন বৎসরের শিশুকন্যাটিকে কোলে

করিয়া আনিয়া বলিল,—"গলাখানি করেছিলে বটে, দাদা! পায়চারী কত্তে কত্তে খুকীটাকে ঘুম পাড়াবার চেষ্টা কচ্ছিলুম, কিন্তু তোমার গান শুনতে পেয়ে, না এসে আর পারলুম না। বাস্তবিক, ঐ যে লোকে বলে—'ন চ সঙ্গীতাৎ বিদ্যা পরা'—তা' সে কথা একেবারেই ঠিক। বনের পশুও—। দেখ গিরীশদা', সে দিন তোমার রাইমণি চক্কোত্তির গান শুনলুম। আ-হা-হা, কি গানই গাইলে! রাইমণি চক্কোত্তির গান তুমি শুনেছ কখন, গিরীশদা' ?"

"নেবুবাগানের রাইমণি চক্কোত্তি? যথেষ্ট যথেষ্ট। তার বাড়ীর একেবারে গায়েই ত গিয়ে হ'ল—"

"কি গিরীশদা' ?"

"বলছি, তাব বাড়ীব একেবারে গায়েই ত আমার সেই ময়মনসিংহেব মক্কেলদের বাড়ী। রাইমণির গান শুনতে কি আর আমার বাকী আছে?"' তাহার পর খানিক চুপ করিয়া থাকিয়া কহিল,—'এত রাত পর্য্যন্ত খুকী ঘুমোয় নি, জেগে রয়েছে ?"

"আরে দাদা, ঘুম পাড়ালে ত ঘুমুবে! কে আর ঘুম পাড়াবে বল? আমার এদিককার কাজ-কর্ম্ম না সারা হ'লে ত আর ওকে আমি নিতে পারি না। এদিকে, ও না ঘুমুলে কোন কাজ-কর্ম্মই হয় না। ভগবান্ যে কি—"

"আরে, তুমি বিয়ে কচ্ছ না কেন? এই রকম ক'রে কখন চলতে পারে?"

"চ'লে ত যাচ্ছে এক রকম ক'রে গিরীশদা', এই রকম করেই চ'লে যাবে।"

"আরে না—না, ক্ষেপেছ তুমি, কিরণ? বিয়ে না করলে কি চলে? তোমার বুদ্ধি-শুদ্ধি বড কম। এই ভাবে তুমি ক'দ্দিন চালাবে? ঘর কত্তে গেলেই ঘরণীর দরকার! জান ত—'ন গৃহং গৃহমিত্যাহুর্গৃহিণী গৃহমুচ্যতে'।"

"বিয়ে কত্তে ত অনেকেই বলেছিল। তা করিনি যখন, তখন আর করবো না। তুমিই ত গিরীশদা, অত ক'রে যখন বললে—"

"আমি অত ক'রে কি বললুম?"

"বিয়ে না করতে।"

"তুমি একটা আস্ত পাগল, কিরণ! আমি যে কি ভাবে বলেছিলুম, তা তুমি বুঝতেই পারনি। তোমার নিজের বুদ্ধির দৌড় কতদূর, তাই দেখছিলুম। পাঁচ জনে যা বলবে, তাই তুমি করবে? তোমার নিজের একটা বোঝবার ক্ষমতা নেই? এই সব কাচ্চা বাচ্চা নিয়ে, তুমি বেটা ছেলে,—এ কি কখন হয়? বিয়ে কর, বিয়ে কর, কিরণ,—আর দেরী কোরো না।"

"তুমি?"

"আমি কি?"

"বিয়ে করবে না?"

"নিশ্চয়ই করতে হবে। যে যাবার, সে ত চ'লে গেল। তার মুখ চেয়ে, কবিত্ব নিয়ে তুমি যে থাকবে, বলি, সংসারের

কাজ-কর্ম্মগুলো সে ত আর এসে তোমায় ক'রে দিয়ে যাবে না। বিয়ে না-করাটা শুধুই যে কেবল অসুবিধের, তা' নয়—অপরাধের-ও। শাস্ত্র-হিসেবে এতে পাপও আছে।"

"অসুবিধেই হোক আর অপরাধই হোক, যখন করিনি, তখন আর করবো না, গিরীশদা।' তোমার সেই কথাটা আমার খালি মনে হয় যে, 'ভগবান্ যখন এক জনকে টেনেই নিলেন, তখন মানুষে কোন্ সাহসে আবার বাহাদুরী ক'রে সেই যায়গায় আর একজকে টেনে আনে।'—যাক, তুমি আর একখানি গাও দাদা, শুনে যাই; মেয়েটার চোখ এইবার ছোট হ'য়ে এসেছে।"

গিরীশ গান ধরিল,—

এস এস চির-বাঞ্ছিত, মম কুটীর-দুয়ার খুলি'।
দিকে দিকে মোর আঁধার নাশ গো—প্রেম-দীপখানি জ্বালি।

৪

শিরীষের কাণ্ড

অক্ষুধা ও অনিদ্রাজনিত দুর্ব্বলতা গিরীশের দিন দিন বাড়িতে লাগিল। প্রসন্নময়ী জোর করিয়া কলিকাতা হইতে মকরধ্বজ আনাইয়াছিলেন, তাহাই মাখন-মিছরী দিয়া হপ্তা দুই তিন গিরীশকে খাইতে দিলেন। কিন্তু তাহাতেও বিশেষ

কিছু উপকার না হওয়াতে ফাল্গুনের প্রারম্ভেই বায়ু-পরিবর্ত্তনের জন্য গিরীশ ঘাটশিলায় চলিয়া গেল।

গিরীশ চলিয়া যাইবার দিন চার-পাঁচ পরে এক দিন সকাল সকাল স্নান করিয়া শিরীষ খাইতে বসিল। প্রসন্নময়ী আসিয়া সম্মুখে বসিয়া জিজ্ঞাসা করিলেন,—"হ্যাঁ রে, এই তিন-সকালে খেয়ে কোথায় যাবি বাবা?"

শিরীষ কহিল,—"বর্দ্ধমান যাব পিসীমা, রমেশদের বাড়ী—তাদের পুকুরে মাছ ধরতে। আজ কিন্তু আর ফিরছি না—ফিরতে সেই কাল!"

"এই ত সে দিন কোথায় মাছ ধরতে গিয়িছিলি? আবার আজ চল্লি বর্দ্ধমান? কি যে সখ্ বাবা তোদের।"

"সখ হবে না? চুপটি ক'রে ঘরে ব'সে কি করব?"

"তা ঠিক! এত বড় ছেলে হ'ল, তা এমনি ভাই যে, বিয়ে দেবার নামটি নেই। দিন কতক একটু গা করেছিল, তার পর একেবারেই চুপ-চাপ। নিজেও সন্ন্যাসী হয়ে থাকবে, ভাইটাকেও তাই করবার মতলব!"

"বিয়ে হয়ে আর কি হবে, পিসী-মা?"

"তাই বই কি রে ছোঁড়া! দাদার ভাই কি না। থাকিস চিরকাল আইবুড়ো হয়ে।"

"তাই মনে করছি থাক্‌বো পিসীমা,—বিয়ে কি?—ছিঃ!"

ক্রোধোদ্দীপ্ত মুখে প্রসন্নময়ী কহিলেন, "দেখ, আলাস্ নি বলছি।"

"তা'—দুধ দেবে কি না বল, না উঠে যাব ?"

প্রসন্নময়ী দুধ আনিতে উঠিয়া গেলেন।

* * *

বেলা প্রায় একটার সময় শিরীষ তাহার বন্ধুর বাটিতে আসিয়া পৌঁছিল। বন্ধুর বাটী বর্দ্ধমানে নহে—বর্দ্ধমান জেলায় বটে। মেমারী ষ্টেশনে নামিয়া প্রায় অর্দ্ধক্রোশ হাঁটিয়া যাইতে হয়। শিরীষের পৌঁছিবার পূর্ব্বেই রমেশ মাছ ধরিবার সমস্ত আয়োজনই ঠিক করিয়া রাখিয়া দিয়াছিল।

ফাল্গুনের অবশিষ্ট বেলাটুকু দুই বন্ধুতে পুকুরধারে কাটাইয়া সন্ধ্যার কিছু পূর্ব্বে শ্রান্ত-ক্লান্ত হইয়া বৈঠকখানার রোয়াকে বেঞ্চের উপর আসিয়া বসিল।

খানিক পরে দুই হাতে দুই কাপ চা লইয়া বাটীর ভিতর হইতে রমেশ বাহিরে আসিয়া কহিল,—"শিরীষ, মাছের চারে বৌ এসে হাজির।"

শিরীষ তাহার হাত হইতে একটি পেয়ালা নিজের হাতে লইয়া কহিল,—"কি রকম ?"

"রকম হচ্ছে যে,—মা তোর ক'নে ঠিক ক'রে ফেলেছে, এখানে তোর ফুল ফুটেছে—বিয়ে হবে।"

"সত্যি ?"

"সত্যি।"

"তুই তা' হ'লে বরযাত্রী না কন্যাযাত্রী হবি ?"

"ঠাট্টা নয়—মা,তোকে চা খেয়ে বাড়ীর ভেতর যেতে বল্লে।"

রমেশের জননী শিরীষকে অনেক দিন হইতেই জানিতেন। শিরীষ ইহার আগে এ বাটীতে বহুবারই আসিয়াছে। সুতরাং কিছু পরে যখন সত্যই ভিতর হইতে তাহার ডাক আসিল, তখন শিরীষ বাড়ীর ভিতর আসিয়া কহিল, "ডাক্‌ছেন জ্যাঠাইমা?"

"হ্যাঁ বাবা, বোস।" বলিয়া রমেশের জননী কোন প্রকার ভূমিকা না করিয়াই কহিলেন, "একটি চমৎকার মেয়ে এখানে আছে, বড় গরীব তারা, সেইটিকে তোকে বিয়ে কত্তে হবে। আমাদের ঘরে যে মেলে না, নইলে আমি রমেশের সঙ্গেই দিতুম।"

শিরীষ লাফাইয়া উঠিয়া কহিল, "কি বল্‌ছেন জ্যেঠাই-মা? বিয়ে? আমি? এখন?"

"হ্যাঁ,—বিয়ে, তুমি, এখন। তোর ও সব চালাকী তোর এ জ্যাঠাইমার কাছে খাটবে না, বাবা। এ তোকে করতেই হবে। কেন না, মেয়েটিকে আমরা বড্ডই ভালবাসি। আমার নিজের পেটের মেয়ে না হ'লেও তাকে আমি পেটের মেয়ের মতই ভালবাসি।"

"সেই জন্যেই কি আমাকে বিয়ে করতে হবে, জ্যাঠাইমা?"

"হ্যাঁ, সেই জন্যেই তোকে বিয়ে করতে হবে। নইলে, এমন সোনার প্রতিমে মেয়ে হয় ত কোন্ একটা লক্ষ্মীছাড়া বাঁদরের হাতে পড়বে! হয় ত কি? সে ত ঠিকই পড়বে! কেন না, সামান্য মাষ্টারী ক'রে সংসার চালায়, একটি পয়সা ব্যয় করবার ত আর ক্ষমতা নেই, তা, ভাল ছেলে কোথায়

পাবে ? তোর কথা আমি অনেক দিন থেকেই মনে ক'রে রেখেছি। জ্যেঠাইমার এই কথাটি তোকে রাখতেই হবে, বাবা।"

খানিকক্ষণ চুপ করিয়া থাকিয়া যেন শিরীষ একটু ভাবিতে লাগিল, তার পর জ্যাঠাইমায়ের দিকে মুখ তুলিয়া কহিল, "সত্যি বোলছেন, জ্যেঠাই মা ?"

"সত্যিই বলছি, বাবা। ব্রাহ্মণের এ দায় থেকে তোকেই বাঁচাতে হবে। মাছধরার নাম ক'রে, রমেশকে দিয়ে এই জন্যেই তোকে আজ এখানে আনিয়েছি।"

"কিন্তু জ্যেঠাইমা, দাদা রয়েছেন, তাঁকে তা' হ'লে ত বলতে হয়।"

"না বাবা! অত সোজাভাবে এ কাজ হবে না। দাদাকে বল্লে এ বিয়ে কিছুতেই হতে দেবে না। কেন না, এম্‌-এ পাশ করিয়ে বিনা পয়সায় তোর দাদা কোথাও তোর বিয়ে দেবে না, সে আমি জানি। তোরা আজকালকার ছেলে, তোরাই এ কাজ পারবি, বাবা। চিরকালের স্রোতকে তোরাই ফেরাতে পারিস ; হয় ত ভবিষ্যতে তোরাই ফিরিয়ে দিবি।"

"কিন্তু জ্যেঠাইমা—"

শিরীষের হাতখানা ধরিয়া রমেশের জননী কহিলেন,—"তোর কোন 'কিন্তু'ই আমি শুনবো না। আয়, দেখবি আয়" বলিয়া শিরীষের হাত ধরিয়া টানিয়া দালানের মধ্যে আনিয়া কহিলেন, "দেখ্‌ দেখি, সোনার প্রিতিমে কি না ?"

শিরীষের মুখে কোন কথাই ফুটিল না। দেখিল, একটি

অপূর্ব্ব সুন্দরী মেয়ে লজ্জায় একেবারে জড়সড় হইয়া দালানের দেওয়াল ধরিয়া নতমুখে দাঁড়াইয়া আছে।

রমেশের মা কহিলেন, "এ রকম সুন্দরী মেয়ে এর আগে তুই কোথাও দেখিছিস, বাবা? সত্যি বলবি।"

শিরীষ তেমনই নীরবেই দাঁড়াইয়া রহিল।

রমেশের মা কহিলেন, "বাইরের রূপ যেমন দেখছিস্, ভেতরের রূপ তা'রও বেশী।"

তাহার পর অনেক রাত্রি পর্য্যন্ত রমেশ, তাহার মাতা ও শিরীষ তিন জনে মিলিয়া অনেক কথা, অনেক পরামর্শ হইল এবং শেষে ইহাই স্থির হইল যে, এই ফাল্গুনেরই ২৪শে তারিখে যে দিন আছে, সেই দিনেই গোপনে শিরীষ এখানে আসিয়া শুভকাজ শেষ করিবে। তার পর দুই চারি মাস পরে সমস্ত কথাটা বাটীতে প্রকাশ করিবে।

পরদিন শিরীষ শিবপুর চলিয়া আসিল এবং ২৩শে ফাল্গুন আহারাদি করিয়া শিরীষ প্রসন্নময়ীকে বলিল যে, তাহারা কয় বন্ধু মিলিয়া বেড়াইতে যাইতেছে।

প্রসন্নময়ীর জিজ্ঞাসার উত্তরে শিরীষ কহিল,—প্রথমে তাহারা ভুবনেশ্বর যাইবে এবং তাহার পর পুরী-দর্শন। সুতরাং ফিরিতে তাহার হপ্তাখানেক লাগিবে।

তাহার পর ২৪শে ফাল্গুনের শুভদিনে—শুভ গোধূলি লগ্নে, শিরীষ যে-পুরী দর্শন করিল, তাহা জগন্নাথের পুরী না হইলেও, তাহা 'মথুরা-পুরী' অর্থাৎ শ্বশুরবাড়ী।

## ৫

## দুই ভাই

এক দিন চৈত্রশেষের অপরাহ্ণে গিরীশ তাহার ভগ্নস্বাস্থ্য জোড়া লাগাইয়া, দুর্ব্বলতার স্থানে সবলতা অর্জ্জন করিয়া ঘাটশিলা হইতে গৃহে ফিরিল। আসিয়া প্রসন্নময়ীকে কহিল যে ঘাটশিলার এক ধনী শাল কাঠের কারবারীর মেয়ের সঙ্গে শিরীষের বিবাহের সকল ব্যবস্থাই সে করিয়া আসিয়াছে। মেয়েটি দেখিতে শুনিতে ভালই, পাঁচ হাজার টাকা নগদ পাওয়া যাইবে। ঘাটশিলায় বাড়ী, কলিকাতায় বাড়ী। দেশে বিষয়-আশয়—পুকুর, বাগান।

প্রসন্নময়ী প্রসন্নচিত্তে কহিলেন,—"মেয়েটি কত বড় হবে বল্ দেখি ?"

"তা তের চোদ্দ বছরের হবে। বেশ মোটা-সোটা বাড়ন্ত গড়ন, তবে সেখানকার জলে রং একটু ময়লা হয়, এখানে থাকলে আবার ঐ রং-ই বেশ ফুটবে।"

প্রসন্নময়ী কহিলেন,—"তা হ'লে শিরীষ না হয় এক দিন গিয়ে নিজে দেখে আসুক ;—ওর একবার দেখে আসা ভাল, কেন না, আজকালকার ছেলে,—কি বলিস তুই ?"

"তা বেশ ত, আসছে হপ্তায় এক দিন গিয়ে ও দেখে আসুক। তার পর পাকা দেখার ব্যবস্থা হবে। কিন্তু বোশেখ মাসের ভেতরই কাজ সারতে হবে। তারা অনেক ক'রে ব'লে দিয়েছে।"

ইহারই দিন তিন চারি পরে প্রসন্নময়ী শিরীষকে ডাকিয়া কহিলেন'—"আজ দিন ভাল আছে—আজই যাত্রা কর। মেয়েটিকে একবার দেখে আয় তা হ'লে, বাবা। ও বাড়ীর মতিলালকে ব'লে রেখেছি, সে সঙ্গে যাবে এখন।"

শিরীষ বিরক্তির সহিত কহিল,—"হ্যাঃ, ও সব আমি কোথাও যেতে টেতে পারব না।"

"যেতে টেতে পারব না কি রে? গিরীশ যে যেতে বল্‌ছে তোকে।"

তেমনই বিরক্তির স্বরে শিরীষ কহিল,—"বল্‌লে কি হবে, আমি মরছি অসুখের জ্বালায়!"

"তোর আবার হ'ল কি?"

"হ'ল কি!—দেখতে পাচ্ছ না—চেহারা কি রকম হয়ে যাচ্ছে!"

"কেন রে! শত্তুরের মুখে ছাই দিয়ে, চেহারা ত ভালই আছে, বাবা। ওসব অলুক্ষণে কথা বলিস নি ক।"

"না বলবো না, লিভার গুটিয়ে যাচ্ছে যে!"

"লিভার গুটিয়ে যাচ্ছে? তা', এ কথা বলতে নেই এক দিনও?"

রাত্রে প্রসন্নময়ী গিরীশের কাছে আসিয়া শিরীষের কথা বলিয়া কহিলেন, "বিয়ে-টিয়ে এখন বন্ধ রেখে, ওর চিকিৎসা করবার একটা বন্দোবস্ত কর, বাবা। আগে ছেলে আমার বাঁচুক, তারপর বিয়ে। সত্যিই শিরীষের আমার চেহারাটা যেন আগেকার চেয়ে খারাপই হয়েছে—তেমন রং যেন কেমন ফ্যাকাসে হয়ে এসেছে।"

গিরীশ শিরীষকে ডাকিয়া কহিল, "কি হয়েছে রে তোর ?"

শিরীষ কহিল, "কি আর হবে, 'লিভার-ফংশন' খারাপ হয়ে গেছে, 'ম্যারাস্‌মাস্‌ অফ দি লিভার'।"

গিরীশ খানিকক্ষণ চুপ করিয়া থাকিবার পর কহিল, "তাহ'লে প্রাণেশকে কাল একবার ডাকিয়ে ভাল ক'রে দেখিয়ে শুনিয়ে, ওষুধ খেতে আরম্ভ কর।"

শিরীষ কহিল, "খুব ভাল লোককেই দেখিয়ে ওষুধ খাচ্ছি আমি,—লিভারেরই 'স্পেশালিষ্ট'। আগে শ্যামবাজারে থাকতেন, এখন রিটায়ার্ড হয়ে বর্দ্ধমানে থাকেন।"

সুতরাং শিরীষের বিবাহ স্থগিতই রহিল। শিরীষ তাহার বর্দ্ধমানের 'স্পেশ্যালিষ্টের' কাছে সপ্তাহে সপ্তাহে হাজিরা দিতে লাগিল, আর গিরীশেরও যে ঝোঁক কখনই ছিল না, সেই থিয়েটার দেখিবার ঝোঁক হঠাৎ এত প্রবল হইয়া উঠিল যে, কোন শনিবারই আর গিরীশের থিয়েটার দেখা বাদ পড়িতে লাগিল না।

এই ভাবে সারা বৈশাখ কাটিয়া গিয়া জ্যৈষ্ঠমাস আসিল।

ষষ্ঠীবাটার পূর্ব্বদিন অপরাহ্ণকালে গিরীশ সকাল সকাল কোর্ট হইতে বাটী ফিরিয়া আসিল এবং আদালতের ধড়া-চূড়া ছাড়িয়া মনোহর বেশভূষায় সজ্জিত হইয়া শিরীষের ঘরে আসিয়া দেখিল, যে শিরীষও বেশভূষায় ব্যস্ত। জিজ্ঞাসা করিল,—"কোথায় যাবি রে?"

শিরীষ রুমালে সেণ্ট ঢালিতে ঢালিতে কহিল, "হুগলী। সাহিত্য-সমিতির বার্ষিক অধিবেশনে। আপনি কোথায় যাবেন, দাদা?"

"আমি একবার যাব জামতাড়ার সেই মক্কেলদের বাড়ী। অনেকগুলো টাকা রয়েছে পাওনা, চিঠি লিখে লিখে আর আদায় হয় না দেখছি। কাল পরশু ছুটী আছে দুদিন। যাই একবার, যদি কিছু আদায় হয়।"

শিরীষ কহিল, "আমাকেও অভ্যর্থনা-সমিতির সভাপতি করেছে, না গেলে চলবেই না; যাই একবার।"

* * *

মেমারী ষ্টেশনে নামিয়া শিরীষ যখন শ্বশুরালয়ে আসিয়া পৌছিল, তখন সন্ধ্যা উত্তীর্ণ হইয়া গিয়াছিল। শ্বশুর মাখন-বাবু কহিলেন, "এসেছ বাবা, যাও, বাড়ীর ভেতর যাও। বড় জামাইও আসবে। হয় ত পরের ট্রেণেই আসছে। এখানে কখন ত আসে নি বাবাজি আমার। একটু এগিয়ে দেখি একবার। তুমি যাও বাবা, জামা কাপড় ছেড়ে একটু ঠাণ্ডা হও গে।"

ঘণ্টা খানেক পরে শিরীষ জলখাবার ও চা খাইয়া বাহিরে আসিতেছিল, মাখন বাবু ব্যস্ত হইয়া আসিয়া কহিলেন, "এস বাবাজী, বড় জামাইয়ের সঙ্গে একটু আলাপ-পরিচয় করবে এস। দু'জনের মধ্যে এর আগে ত আর দেখা হবার সুযোগই হয় নি। ওই যে বাবাজী আমার নিজেই আসছে। এস বাবা, এইটিই হ'ল তোমার ছোট—"

বড় জামাতা আসিতে আসিতে হঠাৎ থমকিয়া দাঁড়াইল এবং পরক্ষণেই তাহার মুখ হইতে শুধু বাহির হইল, "শিরীষ!"

শিরীষেরও মুখ হইতে তেমনই ভাবে উচ্চারিত হইল, "দাদা!"

মাসিক বসুমতী—
আশ্বিন—১৩৩৫

# শ্রীকৃষ্ণ বনাম রাধিকা

## এক

রান্নাঘরে বসিয়া দুধ জ্বাল দিতে দিতে জ্ঞানদা কন্যার উদ্দেশে হাঁকিয়া বলিল,—"ওরে অ পটলী, ডাক্তারখানা-ঘর থেকে ওঁকে ডেকে নিয়ে আয় না। বেলা যে দুপুর উৎরে গেল, নাইবে খাবে আর কখন্ ?"

ওঁকে আর পটলীর ডাকিতে হইল না। উঁনি—অর্থাৎ বাটীর কর্ত্তা, ডাক্তার শ্রীকৃষ্ণ ভট্টাচার্য্য—ভিজা গামছাখানি পাট করিয়া মাথায় দিয়া অন্দরের মধ্যে ঢুকিতে ঢুকিতে বলিল,—"পটলী, নিয়ে আয় মা—নিয়ে আয় মা, তেলের বাটিটা টপ ক'রে নিয়ে আয়, একটা ডুব দিয়ে আসি। রুগী-পত্তর ত সব মরেচে ; সকাল থেকে এই এতখানি বেলা পর্য্যন্ত এক ব্যাটারও দেখা নেই।—হেই হেই, হেঠ হেঠ ! —ওরে, শিবে ব্যাটা বাছুরটাকে বাঁধেনি ক,—খড়ের পালুইটা যে ফেড়ে ফেল্লে। মা পটল, দে ত মা, বাছুরটাকে বার ক'রে খিড়কীটায় খিল লাগিয়ে।"

রান্নাঘর হইতে জ্ঞানদা বলিল,—"হ্যাঁগা, রুগী-পত্তর নেই ত শুধু শুধু এই এত বেলা পর্য্যন্ত ডাক্তারখানা-ঘরে ব'সে কি করছিলে বল ত? সকাল-সকাল এসে চানটাও ত লোকে ক'রে নেয়। পুকুরে জল ত নেই বল্লেই হয়—যা'ও বা একরত্তি আছে, সে ত তেতে আগুন হ'য়ে উঠল। গোষ্ঠা কুমোর বুঝি ব'সে রয়েছিল এতক্ষণ?—আচ্ছা, এই এত গরমেও ওই ছাই না খেলে নয়?"

ব্রহ্ম-তালুতে খানিকটা তেল ঘষিতে ঘষিতে শ্রীকৃষ্ণ বলিল,—"তুমি খালি ঐ ছাই খেতেই দেখ।"

"দেখি কি গো? পটলী দেখে এসে যে বল্লে—দরজায় খিল দিয়ে দু'জনে ফিস্ ফিস্ ক'রে কথা কইচ, ঘরের ভিতর ধোঁয়ায় ধোঁয়াক্কার আর মড়া-পোড়া গন্ধে চারিদিক্ একেবারে ভরপূর।"

"পটলী অমনি দেখে এসে বল্লে! জ্যাটা মেয়ে কোথাকার! হ্যাঁ রে পটলী—"

"তা ওর ওপর তম্বি কেন? তুমি খেতে পার—আর ও এসে বলতে পারে না?"

"হ্যাঁ, আমি খালি ব'সে ব'সে ওই খাচ্ছি!"

"তবে এতখানি বেলা পর্য্যন্ত কি করছিলে?"

"কচ্ছিলুম শ্রীকেষ্ট ভট্‌চায্যির শ্রাদ্ধ! বলি, দেখতে হবে ত, রোগী-পত্তর কেউ এসে না ফিরে যায়!"

"তা যাক,—এখন চান ক'রে এসে খেয়ে দেয়ে নাও——"

"আহা-হা-হা, কর কি? ভাল জ্বালাতনে পড়িছি! খাওয়া খাওয়া ক'রে চেঁচাচ্চ কেন? তুমি দেখছি সব মাটী ক'রে দেবে। ডাক্তারী ত গেছেই, পৈতৃক ব্যবসার মধ্যে এই ষষ্ঠীপূজো, লক্ষ্মীপূজো, সত্যনারায়ণটা মাঝে মাঝে আছে, তা'ও দেখছি এইবার যাবে।"

"কেন, কি হ'ল?"

"আরে, হ'ল আমার মাথা আর মুণ্ডু। কাল থেকে বিশ বার ক'রে শুনে আসছো যে, আজ পূর্ণিমে, অধর ঘোষের বাড়ী সত্যনারায়ণের পূজো কর্ত্তে হবে;—আজ ত আমার উপোস।—ভ্যালা আপদেই পড়িছি যা'হোক বাবা—এই ভ্যাখ, চেয়ে ভ্যাখ আমার দিকে" বলিয়া জ্ঞানদাকে চোখে চোখে কি ইসারা করিয়া, ফোঁটা-কতক তেল আঙ্গুলে করিয়া নাকের মধ্যে দিয়া টানিতে টানিতে উঠিয়া দাঁড়াইয়া কহিল —"রেধো নাপতে ব্যাটা যে এমন শত্তুর হয়ে উঠবে, তা কে জানে! ব্যাটা কোত্থেকে ঝাড়-ফুক্ মন্তোর-তন্তোর্ শিখে এসে বস্‌লো, সব রুগীকে হাত ক'রে ফেল্লে! কেউ আর আমার কাছে আসে না! আর লোকেরই বা দোষ দোবো কি? ভদ্দরলোকের ত আর বাস নেই। ক'ঘরই বা বামুন-কায়েত গাঁয়ে আছে! যত ব্যাটা গয়লার গাঁ। ব্যাটারা আশী বছরেও সাবালক হয় না;—নইলে রেধো নাপতে আর ফুঁ দিয়ে দিয়ে টাকা নিচ্ছে।——এই, এই, কে রে ঢিল ছোঁড়ে আমগাছে? পটলী, দেখত রে বেরিয়ে গিয়ে

একবার। ছোঁড়াগুলো আর আম ক'টা গাছে রাখলে না দেখছি" বলিয়া গামছাখানি লইয়া শ্রীকৃষ্ণ নিজেই সদরের দরজা দিয়া বাহির হইয়া গেল।

প্রায় অর্দ্ধঘণ্টা পরে শ্রীকৃষ্ণ স্নান করিয়া ভিজা কাপড়ে, ভিজা-গামছা মাথায় দিয়া, মন্ত্র পড়িতে পড়িতে বাড়ী ঢুকিল, —পিছনে ও-পাড়ার গৌর মণ্ডল।

"যা দেবী সর্ব্বভূতেষু বিদ্যারূপেণ সংস্থিতা।
নমস্তস্যৈ নমস্তস্যৈ নমস্তস্যৈ নমো নমঃ॥
যা দেবী সর্ব্বভূতেষু জ্ঞানরূপেণ সংস্থিতা।
নমস্তস্যৈ নমস্তস্যৈ নমস্তস্যৈ নমো নমঃ॥

—গৌর, বোস্ বাবা, ওই মরাই-তলার ছায়াতে বোস্ একটু; কাপড়টা ছেড়ে নিয়ে, দিনটা দেখে দিচ্ছি। বলিস কেন বাবা আর! নাইতে-খেতেও আর সময় ক'রে উঠতে পারি না রে! ভোর-বেলাতেই ডাকে বেরিয়েছিলুম, তিনখানা গাঁ ঘুরে এই এসেই একটা ডুব দিয়ে এলুম। এরপর সন্ধ্যে-আহ্নিক করবো, তারপর দু'টি——খাওয়া-দাওয়ার আজ আর হাঙ্গাম নেই,—উপোস। তোদের পাড়ায় অধর ঘোষের বাড়ী আবার সন্ধ্যার পর সত্যনারায়ণের পূজো— 'যা দেবী সর্ব্বভূতেষু'——অমন লাউ গাছ তৈরী করলি, তা লাউগুলো সব একলাই খেলি রে গৌর?"

"না, খুড়ো ঠাকুর, নাউ তোমার জন্যে দু'টো চিহ্নিত দিয়ে রেখেছি। ক্যাবলাটাকে দিয়ে পাঠিয়ে দোবো,—তা'

দেখ না, ক'দিন হ'ল, পায়ে যে তা'র কি হ'ল, উরুৎ পর্য্যন্ত বিপরীত হয়ে ফুলে, খুড়ো ঠাকুর, এক পা চলবার অবধি ক্ষ্যামতা—"

"তা' ওষুধ নিয়ে যাস্ নে কেন? দু'বার একটু চেপে মালিস করলেই, ও ফোলা-টোলা ব্যথা-ট্যাথা সব জল হয়ে গিয়ে, ক্যাবলা তোর ঘোড়-দৌড়ের ঘোড়া ছুটবে এখন। দিস্—ওবেলা একটা শিশি পাঠিয়ে দিস্, দোবো এখন খানিকটা বেলেডোনা অয়েণ্টমেণ্ট—বুঝলি? আচ্ছা, বোস্ বাবা একটুখানি; কাপড়টা ছেড়ে, দি তোকে একবার দেখে পাঁজিখানা" বলিয়া শ্রীকৃষ্ণ গৃহমধ্যে প্রবেশ করিল।

রান্নাঘরের ভিতর হইতে ভাত বাড়িতে বাড়িতে জ্ঞানদা গৌরকে জিজ্ঞাসা করিল,—"হ্যাঁ গৌর, খাওয়া দাওয়া হয় নি এখনও?"

গৌর বলিল,—"না খুড়ী-ঠাকরুণ, এই ত মাঠ থেকে এসেই খুড়ো-ঠাকুরের কাছে এলুম একবার দিনটা দেখাতে। মেয়েটাকে পাঠা'তে হবে কিনা। তোমার রান্না-বান্না হয়ে গেল খুড়ী-ঠাকরুণ?"

"হ্যাঁ, রান্না আমার অনেকক্ষণ হ'য়ে গেছে। মেয়েটারও খাওয়া হয়ে গেছে। ওঁর অপিক্ষেয় ব'সে ছিলুম, এই ভাত টাত বেড়ে—"

"সত্যসারায়ণ! সত্যনারায়ণ!" শ্রীকৃষ্ণ শয়নঘর হইতে হাঁকিয়া বলিল,—"ওগো, সত্যনারায়ণের পুঁথিখানা। অ পটুলি—"

জ্ঞানদা সঙ্গে-সঙ্গেই গৌরের দিকে চাহিয়া কহিল,—"তা, ওঁরি অপিক্ষেয় ব'সে ছিলুম; কাকে আজ খেতে বলেছেন, এই ভাত-টাত বেড়ে রাখলুম। এইবার হেঁসেলটা নিকিয়ে——ওঁর ত আজ আর খাওয়া-দাওয়া নেই, সত্যনারাণের পূজো কত্তে হ'বে তোমাদের পাড়ায়—"

গৃহমধ্য হইতে শ্রীকৃষ্ণ খড়ম পায়ে দিয়া বাহিরে আসিয়া কহিল,—"পেয়েছি—পেয়েছি—চৌকির পাশেই ছিল। এ এখনও খেতে এল না কেন? পটুলী গেল কোথায়? একবার ডাকতে যা'ক না।—গৌর,—বাবা, শুক্রবার হ'ল গিয়ে তোমার খুব ভাল দিন। ঈশেন কোণ ত? তা' হ'লে, ঐ শুক্রবার বেলা আড়াই দণ্ডের মধ্যে যাত্রা কত্তে হবে। খাসা দিন,— একেবারে মহেন্দ্রযোগ। তা হ'লে আয় বাবা, বেলা হয়ে গেল। ওবেলা একটা শিশি পাঠিয়ে দিস্ তা' হ'লে, ওষুধ দিয়ে দেবো এখন।"

গৌর মোড়ল নুইয়া প্রণাম করিয়া চলিয়া গেল।

## দুই

অধর ঘোষের বাড়ী হইতে সত্যনারায়ণের পূজা সারিয়া অনেক রাত্রিতে শ্রীকৃষ্ণ গৃহে ফিরিয়া জ্ঞানদাকে কহিল,— "যা বলিছি, তাই। রেখো ব্যাটা ডাক্তারীর মাথা খেলে, এইবার ফুলডাঙ্গার কানাই গোঁসাই এদিক্‌কার মাথাটাও খাবার চেষ্টায় আছে। জানি আমি,—সময়টা যতদূর খারাপ

পড়বার পড়েছে। এদিক্-সেদিক্ পাঁচরকম ক'রে যা হ'ক্ দু'বেলা দু'মুঠো ক'রে খাচ্ছিলুম, এইবার দেখছি, দু'টি অন্নও আর জুটবে না।"

জ্ঞানদা জিজ্ঞাসা করিল,—"ফুলডাঙ্গা? আচ্ছা, কানাই গোঁসাই কেমন দেখতে বল দেখি?"

"কানাই গোঁসাই দেখতে কেমন? এই কথাটাই বুঝি তোমার সব চেয়ে আগে জানবার দরকার হ'ল? আমি যে বললুম—'সময় খারাপ পড়েচে, আর অন্ন জুটবে না,' তা'র জন্যে একটু ভাবনা-চিন্তে হ'ল না, মন খারাপ হ'ল না! কোথায় ব্যস্ত হয়ে জিজ্ঞেস করবে,—'কেন, কি ব্যাপার,—অন্ন জুটবে না কিসে,'—তা' না ক'রে কানাই গোঁসাই দেখতে কেমন, সেইটেই তোমার আগে জানবার দরকার হ'ল? আরে ধুত্তোর সংসার। কারুর জন্যে কারুর প্রাণ কাঁদে না! সংসার করা ত নয়,—মহা অধর্ম্মের ভোগ—মহা অধর্ম্মের ভোগ।"

"গোষ্ঠা কুমোরের ওখানে গিয়েছিলে বুঝি?"

"হ্যাঁ, তুমি ত খালি ঐ তালেই আছ। চব্বিশ ঘণ্টা খালি গোষ্ঠা কুমোরের কাছেই দেখছো।"

"নিশ্চয় গিয়েছিলে। সত্যনারাণের কথা বলতে কখনও এই রাত দুপুর হয়? চোক দু'টো ত জবাফুল ক'রে এসেছ। বক্তৃতের ভঙ্গিমে দেখেই বুঝতে পেরেছি—"

"হ্যাঁ, হ্যাঁ, সব বুঝতে পেরেছ। কিন্তু এ দিকে যে অন্নটাও উঠলো, সেটাও ত বুঝেছ?"

"কেন, অন্ন উঠবে কেন,—কি হ'য়েছে ?"

"হওয়া-হওয়ি আর কি! গয়লাপাড়ার পূজোটা-আসটা এইবার উঠলো আর কি! গোষ্ঠা এখন বল্লে কি না, যে, গঙ্গায় নাইতে গিয়ে সাতকড়ি গয়লার সঙ্গে ত্রিবেণীর ঘাটে কে একজন মহা-পণ্ডিতের সঙ্গে আলাপ-পরিচয় হয়েছে, তা'কে সে সঙ্গে ক'রে এনেছে। সে নাকি বলেছে, তার পুজো-আচ্ছায় স্বর্গ থেকে দেবতাদের নেমে আসতে হয়। শুনেই চুপি চুপি আড়াল থেকে দেখে এলুম। ও সেই ফুলডাঙ্গার কানাই গোঁসাই। ওকে ওরা জমী-টমী দিয়ে এইখেনে রাখবার মৎলব করেছে। ওকেই ওরা পুরুত কর্‌বে আর কি,—বুঝছ না? আর সে ব্যাটার ত তিন কুলে কেউ নেই, বেশ সুখে থাকবে এখন। ওরা কেউ তাকে জানে না বটে, কিন্তু আমি ত ওর সবই জানি। বিদ্যেতে ত ব্যাটা একেবারে দিগগজ, তবে চেহরাখানা গুছিয়ে-গাছিয়ে রেখেছে মন্দ নয়। দিব্বি নাদুস-নুদুস দেহখানি, মাথাটি নেড়া, বুকে-পিঠে জাম্বুবানের মত রাশীকৃত চুল, ন্যাওয়াপাতি ভুঁড়ি, গলা ত নেই বল্লেই হয়, একেবারে গাড়ে-গর্দ্দানে—যা' একটু আছে, তা' ছড়াকতক তুলসীর মালাতেই ঢাকা। ব্যাটা যেন নিত্যানন্দ মহাপ্রভু আর কি! সে বছর রাজার হাঠের ফুলী ধোপানীটাকে নিয়ে কি কাণ্ডটাই—"

"তা' হ'লে ত গয়লাপাড়ার ঘরগুলো সব গেল বল? আর গয়লাপাড়া গেলে ত সবই গেল।"

"আরে, সেই কথাই ত বলছিলুম। তা তুমি ত আর বলতে দিলে না, জিজ্ঞেস ক'রে বসলে কিনা—'কানাই গোঁসাই দেখতে কেমন?'—যা'ক, ভেবে আর কি করবো। দেখি একবার গোষ্ঠার সঙ্গে পরামর্শ ক'রে।"

## তিন

বেলা পড়িয়া আসিতেছে, তবুও উত্তাপের অবধি নাই। জ্যৈষ্ঠের কাঠ-ফাটা রৌদ্রে তখনও চারিদিকে আগুন ছড়াইতেছিল।

শ্রীকৃষ্ণের ডাক্তারখানা-ঘরের পশ্চিমে, নন্দীদের খিড়কীর পুকুরের পাড়ের উপরকার প্রকাণ্ড জামগাছটার উপরে উঠিয়া বাগ্দীদের গোটাকতক ছেলে কোঁচড় ভরিয়া জাম পাড়িতেছিল। তাহারই তলায় ছাওয়াতে শুইয়া তিন চারিটা কুকুর চোক বুজিয়া চুপ করিয়া পড়িয়াছিল। পাশে তাঁতিদের বাঁশের বেড়া-দেওয়া খামার-বাড়ীতে এক পাল গরু বেড়া ভাঙ্গিয়া ঢুকিয়া পালুই হইতে আঁটি আঁটি খড় ফাড়িয়া নির্ব্বিকার-নিশ্চিন্ত মনে পরম সুখে খাইতেছিল।

এমনই সময়ে গোষ্ঠা কুমোর ডাক্তারখানা-ঘরের রুদ্ধ দরজা ভিতর হইতে খুলিয়া বাহির হইয়া গেল। শ্রীকৃষ্ণ রাস্তার দিককার জানালাটি খুলিয়া দিল এবং হাতের পাখাখানি দিয়া ঘরের মধ্যে চারিদিকে জোরে জোরে বাতাস করিতে লাগিল।

কিছু পরেই ও-পাড়ার পঞ্চু গোয়ালা একখানা খড়-কাটা বঁটী হাতে লইয়া কামারবাড়ী হইতে ফিরিতেছিল। ডাক্তারখানা-ঘরের সামনে আসিয়া পড়িতেই, উঁচু জানালার ধারে মুখ বাড়াইয়া জিজ্ঞাসা করিল,—"বাবা-ঠাকুর, কি হয় গো? —পাতঃ-পেন্নাম হই।"

শ্রীকৃষ্ণ জানালার সামনে দাঁড়াইয়া কহিল,—"কল্যাণ হোক বাবা, ভাল আছিস ত সব? আয় বাবা, ভেতরে আয়—ভেতরে আয়।"

পঞ্চু গোয়ালা রাস্তা ঘুরিয়া ডাক্তারখানা-ঘরের মধ্যে প্রবেশ করিল এবং একখানি তালপাতার চেটাই পাতিয়া বসিয়া জিজ্ঞাসা করিল,—"বাবা-ঠাকুরের শরীরটা কি ভাল নেই? চেহারাটা যে বড্ড যেন রুক্ষ-শুষ্ক দেখছি, বাবা।"

"বড় একটা অঘটন ঘ'টে গেল, বাবা! পটলীকে আমার আজ সকাল থেকে পাওয়া যাচ্ছে না। সকাল থেকে চারিদিকে খুঁজে খুঁজে এই ত সবে ফিরছি।"

শ্রীকৃষ্ণের চক্ষু দু'টিতে জল জমিয়া আসিল, কহিল,—"খুঁজেও যে তাকে আর পাওয়া যাবে না, তা ত জানি, কিন্তু—ওঃ, সেই সব কথা আমার মনে হচ্ছে আর সর্ব্বাঙ্গে আমার কাঁটা দিয়ে উঠছে। খালি সেই সাংঘাতিক স্বপনের কথাটাই মনে আসছে! মা গো, বিশালাক্ষী! এ কি করলি মা?"

"কি রকম স্বপ্নটা দেখলে, বাবা ঠাকুর?"

শ্রীকৃষ্ণ অনেকক্ষণ পর্য্যন্ত নীরবে চক্ষু দুটি বুজিয়া, তাহার

মনশ্চক্ষু দিয়া একান্তমনে যেন কিছু একটা দেখিতে লাগিল। তাহার পর হঠাৎ শিহরিয়া উঠিল, এবং দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিয়া উঠিল, --"মা—মা—মা!—ভ্যাখ পঞ্চু, তোকেই বলছি বাবা, দেখিস্ যেন, একথা তিন কান না হয়। এ সব কথা প্রকাশ কত্তেও নেই। উঃ—পটলীকে আর আমি পাব না। ভ্যাখ বাবা, কাল ও-পাড়ার অধর ঘোষের বাড়ী সত্যনারাণ ছিল। পূজো সেরে বাড়ী ফিরে এসে মাকে একটু ডাকবার জন্যে কেমন যেন মনটা একটু চঞ্চল হয়ে উঠ্‌ল। ওদের সব শু'তে ব'লে পূজোর ঘরে গিয়ে আসনখানা পেতে একটু মাকে ডাকতে বসলুম। কতক্ষণ যে ব'সে ছিলুম, জানি না। গোবিন্দ চৌকীদার যখন হাঁক পেড়ে চৌকী দিয়ে যায়, তখন হুঁস হ'ল। উঠে এসে, না খেয়েই শুয়ে পড়লুম। সঙ্গে সঙ্গে একটু তন্দ্রার মত এলো। তখন দেখি কি,—মা বিশালাক্ষী একেবারে সশরীরে সামনে দাঁড়িয়ে বলছেন,—'শ্রীকেষ্ট, গাঁয়েতে আজ দৈত্য এসেছে, তার খবর রাখিস নি? ওরে সে মানুষ নয়—মানুষ নয়, আমার এক জন পরম শত্রু। মানুষের আকারে সে মহা-দানব। কচি শিশুর বুকের রক্ত পান কত্তে সে গাঁয়ে এসে ঢুকেছে। তা'কে একবার দেখে রাখ।' এই বোলে মা আমার আঙ্গুল বাড়িয়ে এক অপূর্ব্ব মূর্ত্তি দেখিয়ে দিয়ে বললেন,—'শ্রীকৃষ্ণ রে, আমার স্থান থেকে একে দূর ক'রে দে, নইলে গাঁ ওজড় ক'রে দেবে, ছেলে-মেয়ে আর কাউকে রাখবে না। তাড়িয়ে দে

বাবা—তাড়িয়ে দে, নইলে আমার এত দিনের আস্তানা বুঝি আমাকে ত্যাগ ক'রে চ'লে যেতে হয়।'—এই ব'লে মা অন্তর্ধান হয়ে গেলেন। ভয়ে, আতঙ্কে, সমস্ত রাত আর ঘুমুতে পারলুম না। শেষরাত্রে একটু তন্দ্রার মত যদিও বা এলো, আবার কিন্তু সেই একই স্বপ্ন! সেই মা বিশালাক্ষী, সেই মানুষের আকারে মহা-দানব, সেই মায়ের আদেশ। তার পর সকাল থেকেই আর আমার পটলকে—" বলিয়া ভিজা গামছাখানি দিয়া মুখ ঢাকিয়া শ্রীকৃষ্ণ ফোঁপাইতে লাগিল।

পঞ্চু গোয়ালা পাথর হইয়া শুনিতেছিল। এতক্ষণে যেন সে প্রাণ পাইয়া নড়িয়া উঠিল, বলিল,—"বাবা ঠাকুর, এসেছে—সত্যিই এসেছে। চেহারাটি আপনার ভালরকম মনে আছে ত?"

"মনে? আমি যেন এখনও তাকে সামনে দেখতে পাচ্ছি। গৌর-বরণ, খাটো-খোটো, মাথাটি নেড়া, গণেশের মত ভুঁড়ি, বুকে-পিঠে কুচ্‌কুচে কালো লোমে ভরা, গলায় তুলসীর মালার গোছা! পঞ্চু রে, পটলকে আমার জন্মের মত—"

"বাবা ঠাকুর, একটিবার চুপি চুপি তুমি এস ত বাবা আমার সঙ্গে। এ যে গায়ে কাঁটা দিয়ে উঠছে, বাবা ঠাকুর!"

দুই জনে তখন বরাবর গয়লাপাড়ায় আসিয়া সাতকড়ি গয়লার চণ্ডীমণ্ডপে, যেখানে কানাই গোঁসাই চিৎ হইয়া পড়িয়া নাক ডাকাইয়া ঘুমাইতেছিল, তাহারই কিছু তফাতে, প্রকাণ্ড একটা ধানের মরাইয়ের আড়ালে আসিয়া দাঁড়াইল।

তাহাকে দেখিয়াই শ্রীকৃষ্ণ উচ্ছ্বসিত স্বরে বলিয়া উঠিল, "পঞ্চু—পঞ্চু—এই-ই ত সেই !"

"গোলমাল কোরো না বাবা ঠাকুর" বলিয়া পঞ্চু গোয়ালা শ্রীকৃষ্ণের হাত ধরিয়া টানিয়া লইয়া গেল।

## চারি

সেই দিন সন্ধ্যার দিকে শিবে গয়লার পাঁচ বছরের মেয়ে হারাণীকে খুঁজিয়া পাওয়া গেল না।

সাতকড়ি গয়লার চণ্ডীমণ্ডপের সামনেকার উঠানে পাল খাটানো হইয়াছিল। গোঁসাই ঠাকুর একটু ভাগবতের ব্যাখ্যা করিবেন, এইরূপ ছিল বন্দোবস্ত। কিন্তু যাহারা বন্দোবস্ত করিয়াছিল, তাহাদের দিক হইতে আর কোন সাড়া-শব্দ আসিল না। পাড়ার সকলেই যেন অন্য কি একটা বিশেষ কাজে নিযুক্ত এবং সকলে মিলিয়া সেই বিষয়েরই যেন একটা গোপন পরামর্শ করিতেছিল।

পরদিন সকালে বনমালী বাগ্দীর চার বছরের নাতিটি হারাইয়া গেল এবং সন্ধ্যা না হইতেই সকলে শুনিল যে, যুধিষ্ঠির গোয়ালার পাঁচ বছরের ছেলে গুইরামের কোন সন্ধান মিলিতেছে না।

তখন সবেমাত্র সন্ধ্যা উত্তীর্ণ হইয়াছে। একটু পূর্ব্বে পাড়ায় পাড়ায় সন্ধ্যার শাঁখ বাজিয়া থামিয়া গিয়াছে। বিশালাক্ষীর মন্দির-প্রাঙ্গণ হইতে অনেকক্ষণ ধরিয়া আরতির

কাঁসর-ঘণ্টা বাজিয়া বাজিয়া শব্দ তাহার তখন যেন ক্ষীণ হইয়া আসিতেছিল।

ডাক্তারখানা-ঘরে বসিয়া শ্রীকৃষ্ণ হর্ষোৎফুল্ল নয়নে গোষ্ঠা কুমোরের দিকে চাহিয়া জিজ্ঞাসা করিল,—"তার পর ?"

"তার পর আর কি! বাগদীপাড়া, গয়লাপাড়া এক হ'য়ে, যুধিষ্ঠির গয়লার দোয়ারে ব'সে 'কমিটী' জুড়েছে; কি কাণ্ড বাধে, এখন তাই ত্যাখ। আজ রাত্তিরেই—"

গোষ্ঠর কথা শেষ হইতে না হইতে হঠাৎ গয়লাপাড়ার দিক হইতে একটা ভীষণ মার মার শব্দ উঠিল। কাহারা যেন কাহাকে মারিবার জন্য তাড়া করিয়া এই দিক পানেই ছুটিয়া আসিতেছে।

শ্রীকৃষ্ণ ও গোষ্ঠ তখন চকিতে ঘরের বারান্দায় আসিয়া দাঁড়াইয়া উৎকর্ণ হইয়া শুনিতে লাগিল, সেই ভীষণ কোলাহল গয়লাপাড়ার দিক হইতে ক্রমেই যেন এ পাড়ার দিকে অগ্রসর হইয়া আসিতেছে। তাহার মধ্যে ছেলের গলা আছে, বুড়ার গলা আছে, যুবকের গলা আছে, স্ত্রীলোকের গলাও যেন আছে বলিয়া বোধ হইতে লাগিল। কোলাহলকারীরা গয়লাপাড়া ত্যাগ করিয়া, বিশালাক্ষীর মন্দিরতলা অতিক্রম করিয়া, গ্রামের বাহিরে মাঠের অভিমুখে এই পথেই ছুটিয়া আসিতে লাগিল। সকলেরই মুখে—"মার ব্যাটাকে, ধর ব্যাটাকে, রাক্ষস, দত্যি, দানব! মেরে ফ্যাল্ —মেরে ফ্যাল্!"

আনন্দের আতিশয্যে শ্রীকৃষ্ণ গোষ্ঠর পিঠে একটা ঠেলা দিয়া বলিল,—“গোষ্ঠচন্দর, লাঠিয়ে মেরে-টেরে ফেলবে না ত রে ?”

“আরে, থাম ঠাকুর !—আচ্ছা, ঐ কে ছুটে পালাচ্ছে না ?”

উভয়েই দেখিল, ডাক্তারখানার সম্মুখের সঙ্কীর্ণ পথ দিয়া কে এক জন ঊর্দ্ধশ্বাসে ‘পড়ি-ত-মরি’ করিয়া ছুটিতেছে। তাহার স্থূল বপু, মুণ্ডিত মস্তক, বিশাল উদর, কণ্ঠে তুলসীর মালার গোছা, পরণের কাপড় ছিন্ন-ভিন্ন, বিধ্বস্ত, প্রায় স্থানচ্যুত। শ্বাস-প্রশ্বাসক্রিয়া হঠাৎ বুঝি বা বন্ধ হইয়া যায়, এমনই তাহার অবস্থা।

“ঐ না কে ছুটে পালাচ্ছে ?”

“ঠাকুর, ওষুধ বুঝি লেগে গেল! একটু তৈরী ক’রে চড়াবার আয়োজন করে ফ্যাল, আমি দৌড়ে গিয়ে একবার খবরটা নিয়ে আসি” বলিয়া গোষ্ঠচন্দ্র লাফ দিয়া বারান্দা হইতে নীচে পথে পড়িয়া সেই আবছায়া অন্ধকারের মধ্যে অদৃশ্য হইয়া গেল।

## পাঁচ

“ডাক্‌চাষ্যি মশাই, বলি ও ডাক্‌চাষ্যি মশাই!”

প্রত্যূষে শ্রীকৃষ্ণের ডাক্তারখানা-ঘরের জানালায় মুখ বাড়াইয়া গোষ্ঠ কুমোর আসিয়া ডাকিল।

শ্রীকৃষ্ণ সবেমাত্র বাটির মধ্য হইতে আসিয়া তামাক

সাজিতে বসিয়াছিল,—বলিল, "ব্যাটা কুমোরের দিন দিন বয়স যত বাড়ছে, রসও তত বাড়ছে। ডাক্‌চাযি্য মশাই কিরে বেটা?"

"এই ডাক্তার আর ভটচাযি্য, দু'য়ে মিশে ডাক্‌চাযি্য! কি অন্যায়টা বলেছি ঠাকুর!"

"যা'ক বাবা, একটা হাঙ্গামা মিটলো, এখন রেধো ব্যাটার হাত এড়াতে পারলেই হয়। এইটেই হ'ল এখন আমার হাইকোর্টের বড় মামলা। বেটা নাপতে আচ্ছা ঝাড়ন-মন্তর আরম্ভ করেছে। সে দিন,—সিধু পালের আমাশা' হ'য়েছে, এল আমার কাছে। দিলুম ঠুকে এক ডোজ ক্যাষ্টার অয়েল। জানি যে, বার দু'চ্চার দাস্ত হ'লেই আম-টামগুলো সব বেবিয়ে যাবে এখন। ও বেটা গিয়ে তা'কে দিয়েছে ভজং যে, পেটে কড়ার ওপর বেহ্মদত্যির নিশ্বেস লেগেছে, তা' না হ'লে, আমাশা'র ওপর এত দাস্ত হয় কখনও? এই না বোলে খানিক চিঁড়ে ভেজান জল খাইয়ে দিয়ে সাষ্টাঙ্গে দিয়ে দিয়েছে গোটা পঞ্চাশেক ফুঁ। তার পর দিব্যি একটা টাকা ট্যাঁকে গুঁজে নিয়ে চ'লে গেছে। আর ও বেটা চাষা ভাবলে, সত্যিই বুঝি বেহ্মদত্যির নিশ্বেস। আমার ক্যাষ্টর অয়েলেতেই যে ব্যাটার আমাশা' সেরে গেল, সে ত আর ব্যাটাদেব মহাভারত স্পর্শ ক'রে বল্লেও বিশ্বাস করবে না। দেখছি, এই রেধো বেটাই এখন হয়ে দাঁড়াল আমার পরম শত্রু।"

"আরে ঠাকুর, ও রেধো—মেধো—যেদো—সব কাৎ ক'রে

দিচ্ছি, এই দেখ না। গাঁয়ের ঐ ছোকরা বাবুদের দলকে হাত করতে না পাল্লে স্থবিধে হবে না। সে আমি তাদের সব ব’লে ক’য়ে ঠিক ক’রে ফেলেছি। ওরা সব আসে নি তোমার কাছে?”

“হ্যাঁ, কাল এসেছিল। বল্লে—‘একটা পাঁঠা আর—গোটা দুই ‘ইত্যাদি’র খরচ দিতে হ’বে।’—তা’ তাইতেই স্বীকার হলুম, কি আর করা যায়। ছোঁড়াগুলোর অসাধ্যি কিছু নেই। ওরা মনে করলে সব কর্‌তে পারে।”

“ওই ওদের দ্বারাই সব ঠিক হ’য়ে যাবে ঠাকুর, তুমি চুপ ক’রে ব’সে থাক না। ওই আমাদের তিনকড়ি নন্দীর ছেলেই হবে’খন মূল গায়েন।”

“হ্যাঁ—হ্যাঁ, ওরা না হ’লে আর কেউ পারবে না। আমাদের তিনু নন্দীর ছেলে ঐ রাখালের ত হাত দুটো ধ’রে পর্য্যন্ত কাল বল্‌লুম—কি রে পটলী?”

একটা খালি শিশি হাতে করিয়া পটল এক পা এক পা করিয়া ডাক্তারখানা-ঘরের মধ্যে প্রবেশ করিয়া কহিল,—“মা বললে, আমার পেটের অস্থখের ওষুধ দিতে।”

“শিশি রেখে দিয়ে যা, আমি ওষুধ নিয়ে যাচ্ছি। তিন দিন মাসীর বাড়ী থেকে, যা’ ইচ্ছে গিলে—যা, ওষুধ আমি নিয়ে যাব এখন। আর দ্যাখ, কেউ জিজ্ঞেসা কল্লে, যা শিখিয়ে দিয়েছি, সেই কথা বলবি—বুঝিছিস্? খবরদার, যেন্ মাসীর বাড়ীর কথা ব’লে ফেলিস নি, তা’ হ’লে আর তোমায় রাখবো না,—বুঝিছিস ত?”

